নতুন অভিযানে অ্যাসটেরিক্স

বাংলা পিডিএফ ডট নেট এর সৌজন্যে

গল্প

গোসিনি

ছবি

ইউদেরজো




আ ন ন্দ



# গলের কয়েকজন অধিবাসী



অ্যাসটেরিক্স, এই রোমাঞ্চকর গল্পগুলির নায়ক। এই ছোটখাটো যোদ্ধার যেমন বুদ্ধি, তেমনই সাহস। বিপজ্জনক সব কাজের দায়িত্বই ওকে নির্দ্বিধায় দেওয়া যায়। অ্যাসটেরিক্সের আছে অতিমানবিক শক্তি, যার উৎস পুরোহিত এটাসেটামিক্সের জাদু-পানীয়ের পাত্র...



ওবেলিক্স, অ্যাসটেরিক্সের প্রাণের বন্ধু। 'মেনহির' নামে এক ধরনের স্মারকশিলা বাড়ি বাড়ি পৌঁছে দেওয়া এর পেশা, বুনো শুয়োরের 'রোস্ট' খাওয়া এর নেশা। যে কোনও সময় সব কাজ ফেলে ওবেলিক্স বেরোতে পারে বন্ধুর সঙ্গে নতুন অভিযানে, শুধু চাই বুনো শুয়োরের রোস্ট ও শত্রুকে উত্তমমধ্যম দেওয়ার সুযোগ...

এটাসেটামিক্স। গ্রামের খুব মান্য পুরোহিত। গাছগাছড়া থেকে তৈরি করেন নানারকম পানীয়। এর মধ্যে শ্রেষ্ঠ হচ্ছে তাঁর নিজস্ব এক জাদু-শরবত। গলায় ঢাললে শরীরে আসে অতিমানবিক শক্তি। এ ছাড়াও এটাসেটামিক্স জানেন নানা রকম গোপন কৌশল...





কলরবিক্স। চারণকবি। এঁর সঙ্গীতপ্রতিভা সম্বন্ধে নানাজনের নানা মত। এঁর নিজের বিশ্বাস, ইনি অসামান্য প্রতিভাবান। অন্যেরা ভাবে ঠিক উলটো। অবশ্য গান টান না গাইলে, কিংবা মুখ না খুললে এঁর মত বন্ধু কমই আছে...

এবং বিশালাকৃতিক্স। গ্রামের মহামান্য প্রধান। রাজসিক, সাহসী, রগ চটা ও অভিজ্ঞ যোদ্ধা। প্রজারা যেমন শ্রদ্ধা করে, শত্রুরা তেমনই ভয় করে। এঁর একটাই ভয়, আগামীকাল মাথায় না আকাশ ভেঙে পড়ে...তবে নিজেই আবার বলেন, 'আগামীকাল কখনও আসে না।'

রোমান ক্যাম্প পেতিবোনামে আজ চরম উত্তেজনা। গলদেশের মহামান্য পদাধিকারী ক্যালিগুলা আলাভাকমগেটেপাস আসছেন সেনাপতি গ্র্যাকাস ননজেতেপানে-র সঙ্গে দেখা করতে। কাছেই সমুদ্রতটে তাঁর নৌকা দাঁড়িয়ে আছে...

সেলামি দাও !

সেলাম হুজুর ! আপনি এসেছেন, আমি সম্মানিত ।

সেলাম সেনাপতি ! ও-কথা বলার দরকার নেই ।

বরং আমি কেন এসেছি, বলি । রোমে যাচ্ছি ছুটিতে, আর সিজারের জন্য কিছু উপহার নিয়ে যাওয়াই প্রথা । বেশ দামি, নতুন ধরনের কোনও উপহার...

ভেবেছিলাম কিছু নেব, যেমন শ্বেতপাথরের নোটবই...সিজার তাতে রোজকার কাজটাজ লিখে রাখবেন, কিন্তু সেটা সাধারণ উপহার...

পরে একটা দুর্দান্ত মতলব মাথায় এল ! এই অঞ্চলের অদম্য গলদের একটাকে সিজারের জন্য নিয়ে গেলে কেমন হয় ?

অ্যাঁ !!?

কিন্তু, হুজুর, অদম্য গলদের বিরাট একটা দোষ আছে !

তাই ? সেটা কী ?

তারা অদম্য ! এটাই দোষ !

কিন্তু সেজন্যই তারা মূল্যবান ! ওদের একটাকে ধরে আনো, তোমাকে খুশি করে দেব !

একজন আছে, অন্যদের চেয়ে একটু নিরাপদ... চারণকবি কলরবিক্স ! সে প্রায়ই একা-একা জঙ্গলে ঘোরে... অনুপ্রেরণার খোঁজে...

বাঃ ! তাড়াতাড়ি ওই চারণকবিকে হাজির করো !

গলদের গ্রামে...

অ্যাসটেরিক্স, বনে বেড়াতে চললাম !

দেখা হবে, কলরবিক্স !


?!
?
না, কলরবিক্স !
জঙ্গলে যেয়ো না !


তোমার সাবধানবাণী আমায় মুগ্ধ করছে, ওবেলিক্স !
তা নয় ! তুমি জঙ্গলে গান গাইলে বুনো শুয়োরগুলো পালায় !


যত্ত সব ! শুয়োরেরাও আমার গান তোমার চেয়ে ভাল বোঝে !
তা তো হবেই, তুমি বরাহের মতো গাও যে !


হি হি ! হো হো !
বর্বর ! মূর্খ ! মানুষখেকো !


এদিকে, জঙ্গলে...
চারণকবিকে ধরো ! বলা সহজ, করা কঠিন !
সব বিপজ্জনক কাজেই আমাকে পাঠানো হয় ! অন্যায় ! অন্যায় !
চুপ ! একটা শব্দ শুনছি ! লুকিয়ে পড়ি !


আহা ! গাইবার পক্ষে আদর্শ জায়গা !


ডানা লাগানো টুপি পরে, বেঁচে থাকুক কেল্টরা !


ডানা লাগানো টুপি...
গলদের গোপন অস্ত্র আছে ! আন্তর্জাতিক সঙ্ঘের উচিত এগুলোকে অবিলম্বে বেআইনি ঘোষণা করা !


গোপন অস্ত্র আটকানোর উপায় খুঁজে পেয়েছি ! কানে কিছু একটা গুঁজে নেব !
কী গুঁজব ?


পার্সলে পাতা ! পার্সলে গাছ চারদিকে ছড়িয়ে আছে !
কানে পার্সলে পাতা ? সে কী ? মনে হবে কসাইখানায় যাচ্ছি !


আমরা ঝোপে গা-ঢাকা দেব ! আমি ইশারা করলেই একসঙ্গে কবিকে আক্রমণ করবে !
নাকে গুঁজতে হবে না, মূর্খ !


একটু পরে...
দেখি, এবার কী গাইব ?


এগোও, সাহসী ভাইরা !




আর সবাই... ওরা তো এল না !
একজন ভক্ত ! শেষপর্যন্ত একজন এসেছে, যে সঙ্গীত বোঝে ! দাঁড়াও বন্ধু, তোমায় গান শোনাব !


কী বলছে ?
আমার ভালবাসার
মাসিলিয়া...


যথেষ্ট হয়েছে ! অসহ্য ! চুপ করো, চুপ করো !


কী ? ডাকলে শুনতে পাও না, কাপুরুষের দল ?
আজ্ঞে ?



উফ ! কাজ শেষ করেছি !
হুম্‌মম
কী বলছিস ?
কানে গোঁজা পাতাগুলো খুলে ফ্যাল !
?!






সেলাম ! কাজ খতম ! আমরা চারণকবিকে ধরেছি— জীবন বাজি রেখে ! বিশেষ করে আমার জীবন !
বাহ ! বাহ !




অত কিছু কঠিন কাজ ছিল না...
এখন ভয়টা কী জানেন ? অন্য গ্রামবাসীরা তো এর প্রতিহিংসা নেবে...




অ্যাঁ ! ওহ...হ্যাঁ... আমার তো কাজ শেষ ! এবার রওনা হব ! বন্দি ও আমি দু'জনেই নৌকায় চড়ে রোমে যাব...




সেই সময়...
সুখবর দিলে, কিন্তু জানি ওর ফিরতে দেরি হবে না !
ওবেলিক্স, কলরবিক্স এখনও ফেরেনি !
TAC TAC




অ্যাসটেরিক্স ! আমি দেখলাম, রোমানরা কলরবিক্সকে ধরে নিয়ে গেল !
ঠিক দেখেছিস ?




আমি বনে শিকার করতে গিয়েছিলাম ! সব দেখেছি !
কী অদ্ভুত কাজ এই রোমানদের ! কলরবিক্সকে নিয়ে ঘাটাঘাটি করতে চায় কেন ?




যাই হোক, রোমানদের আমরা ছেড়ে দিতে পারি না ! শিক্ষা দিতে হবে ! আমি দলপতি বিশালাকৃতিক্সের কাছে চললাম !
ওবেলিক্স
কার্যক্ষেত্র
সাবধান ! এই
পথে মেনহির
যায় !




আরও উঁচুতে...
4


আমাদের চারণকবি কলরবিক্সকে পাওয়া যাচ্ছে না !
মহা সুখবর দিলে যে !


ওকে রোমানরা ধরে নিয়ে গেছে !
কুয়োই ?


তুতের নামে ! রোমানরা কেন এই অদ্ভুত কাজ করল বুঝতে পারছি না, তবে এটা নিশ্চয় রসিকতা নয় । আর ওদেরকে ছেড়ে দেওয়া উচিত হবে না !


শত্রুর চোখে নিজেদের সম্মান বজায় রাখা উচিত । ওদের শাস্তি দিতে হবে ! পুরোহিতকে জাদু-পানীয় তৈরি করতে বলা হোক !


একটু পরে গল যোদ্ধারা জাদু-পানীয় খেতে একত্র হল । এই পানীয় ওদের দেবে অপরাজেয় শক্তি...


না ওবেলিক্স, তুমি না ! বলেছি না, তোমার এমনিতেই দারুণ শক্তি । পানীয়ের দরকার নেই ।
আমি ? শক্তিমান ? কোনওদিন ছিলাম না ! সকলের মতোই আমি দুর্বল !


দাও না একটু পানীয় তোমায় এই সুন্দর মেনহিরটা দেব !
না ! না ! না !
চুপ ! দলপতি আমাদের কিছু


গল যোদ্ধারা ! রোমানদের ছোট্ট করে শিক্ষা দিতে হবে, তুতের মর্যাদা রক্ষার জন্য !


মনে রেখো, আমাদের একটাই আকাশ ভেঙে পড়ার ভয় !


পেতিবোনামের রোমান সেনাশিবিরে সবাই সতর্ক...
মনে রেখো রোমান বীরেরা, আমরা পৃথিবীতে একটি জিনিসকেই ভয় পাই— গল যোদ্ধাদের !


এই প্রথমবার কলরবিক্সের মাধ্যমে আমরা আনন্দ পাচ্ছি !
অ্যাসটেরিক্স, বাজি ধরবে ? যে সবচেয়ে বেশি রোমান সৈন্য ঘায়েল করবে, সে-ই জিতবে। অবশ্য প্রমাণ হিসেবে যোদ্ধাদের শিরস্ত্রাণ জমা করতে হবে !


সেই মুহূর্তে, পেতিবোনামে...
শিরস্ত্রাণ পরে নাও !


ওই... যে...গ...গ... গল যোদ্ধারা ! সতর্ক করো !!!


তাড়াতাড়ি ! ওরা আসছে !!!


শিবিরে দেখার মতো ব্যাপার চলছে। রোমান যোদ্ধারা সমরবিজ্ঞানের কৌশল অনুসরণ করে তৈরি হচ্ছে...


তিনটে সারিতে দাঁড়াও !


শিঙে বাজাও ! যুদ্ধ শুরু হোক !


বর্শা তোলো !


আক্রমণ !!!
ঘ ড় ড়া ম
পারছি না ! গল যোদ্ধারা বাধা দিচ্ছে ! যুদ্ধ বেশিক্ষণ হল না...


দাম !
ঝনঝনাত
টিসুম
BANG!


কিন্তু জোরালো...
দড়াম !


কলরবিক্সকে খুঁজে পাচ্ছি না...ও... ওই যে রোমান সেনাপতি !
দুম
দাঁম


আমি মৃত্যু পর্যন্ত লড়াই করব !
একটা চাঁটি খেতে চাস ?


বেশ । পরাজয় স্বীকার করছি । আত্মসমর্পণ ! নাটক শেষ !
মনে থাকে যেন । এখন, চারণকবি কলরবিক্সকে ফিরিয়ে দে !


কী জানো... তোমাদের কবি আর এখানে নেই । ও এক নৌকায় চড়ে রোমের দিকে চলেছে... সিজারের উপহার হওয়ার জন্য ।
!!!


এখানে কাজ শেষ...
উপহার ? অদ্ভুত ব্যাপার !


অ্যাসটেরিক্স, আমি বাজি জিতেছি ! তা ছাড়া একটা সৈন্য শিরস্ত্রাণ পরে ছিল না । পুরো পোশাক পরে যুদ্ধ না করাটা কিন্তু অন্যায়... ওর শাস্তি হওয়া দরকার !


গল যোদ্ধারা ফিরে গেল । যুদ্ধের পরে এল শান্তি...
আমাদের কী হয়েছে গো সেনাপতি ?
প্রথমে শিবির গুছিয়ে নাও । আর কোনওদিন আমাকে এই যুদ্ধের কথা বলবে না ।


কিছুক্ষণ পরে,গল গ্রামে
বেচারা কলরবিক্স, রোমান বন্দি !
ও ভীষণ ভাল ছিল ! কচাত ! ...বড্ড ভাল ! মুখ ভরা থাকলে কখনও গান গাইত না ! কচাত ! অবশ্য খেত খুব অল্প ! কচাত !


তখন...


সিজার তোমাকে পেয়ে খুশি হবেন !
তোমার সিজার আমার যোগ্য নন !


একটু তাড়াতাড়ি দাঁড় বাইতে বলো !
BONG!
BONG!


BONG!
BONG!
শপাত
শপাত
ওদের চাবুক মারা থামাও, রোমান ! বরং আমি ওদের একটা গান শোনাচ্ছি, তাতে ওরা সাহস পাবে !
?!


সে ছিল এক ছোট্ট নৌকা... ছোট্ট নৌকা সে...


যদিও কখনও নামেনি জলে... ওহে ওহে হে...
হয়েছে ! দয়া করো !
আমাদের চাবুকই বেশি পছন্দ !
ঝং
ঝনাক
ঝং
ঝং


কাজ সবসময় ভাল লাগে না ঠিকই, কিন্তু এই গান শোনা অমানুষিক ! যদি গল লোকটা চুপ করে, তবে আমরা তাড়াতাড়ি হাত চালাব !


মূর্খের দল ! শয়তান ! তোদের সকলকে নৌকায় দাঁড় টানাতে হয় ! আর সেখানেই আছিস !
BONG


ভাবছি, সিজার কি একে পছন্দ করবেন ?


ওবেলিক্স ! আমরা কলরবিক্সকে মুক্ত করতে রোমে যাব !
আমিও যেতে চাই... কচাত... কিন্তু কীভাবে ? রোম বহু দূরে...


...আর আমরা সমুদ্রের পাড়ে অপেক্ষা করব । প্রথম যে-জাহাজ আসবে তাতে চড়ে রোমের দিকে যাব !
বিপজ্জনক কাজ, কিন্তু ঠিক বলেছ। আমরা চারণকবিকে এভাবে ছেড়ে দিতে পারি না। সে যত খারাপ গাইত, তার চেয়ে ভাল বন্ধু ছিল...
ভীষণ ভাল বন্ধু !


আমার সঙ্গে এসো, অ্যাসটেরিক্স ! তোমাকে জাদু-পানীয় তৈরি করে দিই ।
আমি যতদিন থাকব না, ততদিন মেনহির পৌঁছনোর জন্য একজনকে ঠিক করি...


আমি কি এই কাজ পারব ?
ঠিক পারবে ! প্রথমে একটা করে মেনহির তুললেই হবে...


ওবেলিক্স, এসো ! রওনার সময় হয়েছে !
আসছি, অ্যাসটেরিক্স !


সাবধানে যেও !
ভেবো না ! যদি রোমে আমাদের সঙ্গে ভাল ব্যবহার না করে, তবে শহরটা ধ্বংসস্তূপে ভরিয়ে দেব !


অ্যাসটেরিক্স, লাতিনে বুনো শুয়োরকে কী বলে ?
সিঙ্গুলারিস পোরকাস । কিন্তু রোমে ওসব নাও পেতে পারো !


এবার কোনও জাহাজের জন্য অপেক্ষা করি !
একটা বাজি ধরবে ? যে বেশি ঝিনুক খেতে পারবে, সে একটা সিঙ্গুলারিস পোরকাস পাবে !


দ্যাখো ! একটা জাহাজ ! ভাগ্য ভাল !
পরের জাহাজটা ধরি ? তা হলে বাজিটা শেষ করা যায় !


না, ওই জাহাজটাই ধরব !


অ্যাসটেরিক্স ও ওবেলিক্স বুড়ো আঙুলের ইশারা করছে। তার মানে, 'লিফ্‌ট' চাই। বুড়ো আঙুল যেদিকে দেখাবে, সেদিকে যেতে চাইছে। অবশ্য, এখানে তার কোনও গুরুত্ব নেই, কারণ সব রাস্তাই রোমে যায়...
পুনশ্চ : আধুনিক যুগেও এই ইশারা প্রচলিত, যদিও জাহাজের জন্য নয়।


ফিনিশীয় জাহাজ। ফিনিশিয়ার লোকেরা নাবিক ও ব্যবসায়ী হয়।
ফিনিশীয় ভাষায় বুনো শুয়োরকে কী বলে ?


আমরা ফিনিশিয়া থেকে আসছি। আমার নাম এপিদামেস... তোমরা কিছু কিনবে ? গয়না, কাচ, কাগজ ?
আমরা রোমে যেতে চাই।


বেশ ! উঠে পড়ো !




এরা কি ক্রীতদাস ?
না, এরা সহকর্মী। এদের সঙ্গে আমার সমঝোতাপত্র সই করা আছে। অবশ্য এরা সই করার আগে সেটা পড়েনি আমি হলাম ডিরেক্টর জেনেরাল...


রোমে নিয়ে যাচ্ছেন বলে ধন্যবাদ। এতে অসুবিধে হবে না তো ?
না, আমরা রোমেই যাচ্ছি। সেখানে আমার এক বন্ধু নৌকা রেখে এসেছে...


সে কী ! ডুবে গেছে ?


না, না, জাহাজটা বেচে দিয়েছে !
10


দিগন্তে একটা পাল
দেখা যাচ্ছে, ডিরেক্টর
জেনেরাল !


জলদস্যু ! ওরা আমাদের
বন্দি করতে পারে, মেরে
ফেলতে পারে, বা সবচেয়ে
খারাপ... জিনিসপত্র
লুঠ করতে পারে !


তখন, জলদস্যু নৌকোয়...
ছেলেরা, ওই জাহাজ আক্রমণ
করতে হবে ! জিনিসপত্রে ভরা
ওই ফিনিশীয় জাহাজ যেন
পালাতে না পারে...
সাঙ্ঘাতিকভাবে
লুঠ করব !
হেঃ
হেঃ !


প্রিয় সহকর্মীরা,
আমাদের যুদ্ধ করতে
হবে...
না, না ! দলিলে
কোথাও লেখা ছিল না যে
যুদ্ধ করতে হবে । আমরা
শুধু দাঁড় বাইব...


না হলে, দলিল পরিবর্তন করুন !
আমার একটা বক্তব্য আছে...
আমারও !
আমারও !
আমারও
আমারও !
আমারও !
আমারও !
আমারও !


এরা আবার কী
যুদ্ধ করবে ? আমরা
দু'জনই সামলে
নেব...
ভাল! অনেকটা জায়গা
পাওয়া যাবে ! দ্যাখো,
জলদস্যুরা আসছে !
বেচারা !


ওরা শিরস্ত্রাণ পরেছে আমরা আবার
বাজি রাখব, শিরস্ত্রাণ জমানোর !


আরে, জাহাজে
লোকই নেই ! সকলকে
কেটে রেখে দেব !
তা তো বটেই !


তা হলে, সমঝোতাপত্র
নিয়ে আলোচনা করার জন্য
একটা বিশেষ সভার
আয়োজন করা হোক !
আহা, এই সুযোগ
না পেলে আমাদের
অবস্থার রদবদল হত না !


এগোও, ছেলেরা !


ঢিসুম




এসো ওবেলিক্স !
আসছি ! আসছি !


অ্যাই, অ্যাই, জলে লাফানো চলবে না !
POC!




না, না, দেখলে পরে খেলব না !
কড়াত


আমি বোধ হয় প্রথমবার নৌকায় মারামারি করছি !
ওই জলদস্যুটাকে ধার দাও, আমিই শেষ করি !
না !
চাক


বেশ ! কাজ শেষ ! এবার ফিনিশীয়দের কাছে ফিরে যাই !
ভেবেছিলাম ওদের কাছে আরও লোক আছে !


আমাদের বন্ধুরা জলদস্যু জাহাজ থেকে ফিরে গেল...
হায় ! আমাদের এ কী হল !


তোমরা আমাদের সবচেয়ে প্রিয় জিনিস বাঁচিয়েছ—পণ্যদ্রব্য !


প্রথমে ভেবেছিলাম কোনও বন্দরে তোমাদের ক্রীতদাস হিসেবে বেচে দেব ! কিন্তু এবার ভাবছি তোমাদের রোমেই নিয়ে যাব !


ভারী ব্যবসা- বুদ্ধি তো তোমার !
আমি তো সর্বদাই সহকর্মীদের বলি, আমরা একই নৌকার যাত্রী আর সাধারণ দোকানদারদের থেকে সাবধানে থাকতে হবে !


সেই সময় রোমে...
সেলাম, সিজার !
সেলাম, আলাভাকমগেটাপাস !


পেতিবোনাম অঞ্চলের অদম্য গলদের একজনকে আপনার জন্য উপহার এনেছি ।
আমাকে ওরা স্মারক হিসেবে এনেছে ! আমি কি গ্রামের দ্রষ্টব্য বস্তু ?


চারণকবি ? বেশ মজাদার তো !
আমি কোনওদিন তোমার জন্য গাইব না ! আর তুমি জানবেও না কী হারাচ্ছ !


ধন্যবাদ । তোমার এই মৌলিক উপহার আমার পছন্দ । এবার যাও ।


কাইয়ুস ওবেটুসকে ★ পাঠিয়ে দাও ।
চটাস
★ গ্ল্যাডিয়েটর প্রস্তুতকারক


ওবেটুস ! এই চারণকবিকে গ্ল্যাডিয়েটর বানাতে পারো ?
না, হে সিজার ! এ খুব রোগা, গায়ে মাংস নেই !
কিছুই আমি বলব না...


বেশ ! তা হলে একে সিংহ দিয়ে খাওয়ানো হবে ! নিয়ে যাও একে ।




পৌঁছে গেছি। যেখানে আমরা থামব, রোম সেখান থেকে কয়েক ঘন্টার পথ...


আমরা ব্যবসা করার জন্য এখানে কয়েকদিন থাকব, তোমরা তার মধ্যে ফিরে এলে গলে পৌঁছে দেব।
ধন্যবাদ, এপিদামেস!


পতাকা তোলো!


বিক্রয়


শহরের বাইরের রাস্তা যদি এত চওড়া হয়, তবে শহরের ভেতরে কী হবে?
সাবধান, পিছল পাথর।


এসে গেছি।
VIA APPIA
রোমা


?!?


আমরা আবার সেই শিরস্ত্রাণের বাজি লাগাই? এত রোমান, মজাদার লড়াই হবে।
প্রথমে খবর নিতে হবে... আমরা যা চাই তা খুঁজে পেয়েছি।
14


ওখানে দেশের লোক খুঁজে পাব!
আর বুনো শূকরের রোস্ট!
গল রেস্তরাঁ


ওই টেবিলে শুয়ে পড়ুন, আসছি।




আমরা গলের লোক।
তাই বুঝি! আহ্! আমি প্রবাসিক্স। বহুদিন ধরে রোমে আছি।


পয়সা বাঁচাচ্ছি, ইচ্ছে, লুতেশিয়ায় রোমান রেস্তরাঁ খুলব।


আমরা এক অন্ধ বন্ধুকে খুঁজছি। এক চারণকবি, তাকে সিজারের কাছে উপহার দেওয়া হয়েছে।
?!?


ও চলে গেল! কিচ্ছু বলল না।
হ্যাঁ, অর্ডারও নিল না।




আজ সন্ধেয় আমার বাড়িতে এসো। একটা শূকরের ওপর আমার ঠিকানা লিখে দিয়েছি...


ও, তাই খেতে অসুবিধে হচ্ছিল। আর একবার ঠিকানাটা লিখে আনো।
?!


বেশ, সন্ধেয় ওর বাড়ি যাব। কিন্তু এখন কী করব ?
আরও খাই ?


গোসলখানা ! রোমান গোসলখানার কথা অনেক শুনেছি। চলো, যাওয়া যাক।
স্নানাগার


আপোদিতেরিয়ায় জামাকাপড় ছেড়ে নিন !
আপোদিতেরিয়া বোধ হয় সাজঘর...


আসুন, মহাশয়রা
আমাদের বলছে ?
আপোদিতেরিয়া


সাভাতোরিয়া
জামা খুলে ফেললাম, ঠাণ্ডা লেগে যাবে না তো ?


দারুণ গরম !
জানলাটা খুলে দিই !
কাইয়াস ওবেটুস ! দ্যাখো ! গ্ল্যাডিয়েটর বানানোর পক্ষে ওই দুটো লোক কেমন ?
ভাল, ভাল, বিশেষ করে মোটা লোকটা...


কালডারিয়াম
এসো, হয়তো ওখানে একটু কম গরম...
এখানে ঢোকার কী দরকার ছিল ?
তুতে ! তার মানে এরা গল।


এ তো ভাজা-ভাজা হয়ে গেলাম।
আপনারা এখানে নতুন মনে হচ্ছে। আমি তো প্রায়ই আসি, আপনাদের ঘুরিয়ে দেখাতে পারি।


ফ্রিজিডাটেরিয়ামে যান। ওখানে ঠাণ্ডা জলের ব্যবস্থা আছে।
ঠাণ্ডা জল ! এখনই যাচ্ছি।


এই লাফটা লক্ষ কোরো, অ্যাসটেরিক্স।


ঝপাত


আরে, জল কোথায় ?
তুমি ঢুকতেই জল বেরিয়ে গেছে। চৌবাচ্চায় দু'জনের জায়গা নেই কি না...
কী চেহারা !


চলো, ম্যাসাজ করাবে।
ম্যাসাজ ?


ইইক !
থ্যাপ


বাম


আমার লোকেদের মারার কোনও অধিকার আপনাদের নেই। এই মরসুমে ক্রীতদাসের দাম সাঙ্ঘাতিক !
কিন্তু ওই তো শুরু করল !
সত্যি ! আমি দেখেছি।
কী শক্তি !


ভাগো ! অন্য কোথাও স্নান করো !
আমাদের নেমন্তন্নের সময় হয়ে গেছে।


প্রবাসিক্স এখানেই থাকে... একে বলে 'ইনসুলা'। এই বাড়িতে লোকে একে অপরের মাথার ওপর বাস করে।
রোমানরা পাগল !
ওদের আমার চাই। সাহায্য নিয়ে আসি।


প্রবাসিক্স চার তলায় থাকে।
লিফট খারাপ
জুতো মুছবেন


এই চারতলা...
রোমানদের সাথে পাগল বলি !


বকবক না করে দরজায় টোকা দাও !
বেশ !


III
গুম


বলেছি, টোকা দাও। দরজা ভাঙতে বলিনি।
চেঁচায় না ! জানো তো, আমার কাছে ও দুটো একই।
এ কী হল !


প্রবাসিক্স ? এখানে থাকে ?
টোকা দিই !
না ! উলটো দিকে !


কড়াত


দরজায় হাত দিয়ো না !
সবসময় চেঁচিয়ো না ! যখন ওই উনুনে চান করতে ঢুকেছিলে, আমি কিছু বলেছিলাম ?
আর আমার দরজা ? সেটা কি ওইরকম থাকবে ?


চুপ ! একটু ঘুমোতেও দেবেন না ?


এসো...
বড্ড কথা তো ! আর সারারাত যে বীণা বাজাও, সে-বেলা কী ?
ওঃ ! আর ম্যাডাম, আপনি যে সারা রাত পার্টি দেন ?


বেশ শান্তি এখানে !
বাড়িটা ছোট্ট... শোওয়ার ঘর, রান্নাঘর, বসার ঘর... নীচ থেকে জল আনতে হয়...


বাড়িটার নাম কী ?
সমবায় সঙ্ঘ... লাতিন মিশ্র গৃহসঙ্ঘ...


গলদেশের চারণকবির কথা আমি শুনেছি। তাকে সিজারের কাছে উপহার দেওয়া হয়েছে...


শুনেছি তাকে সিংহ দিয়ে খাওয়ানো হবে। কয়েকদিনের মধ্যে সার্কাস শুরু হচ্ছে...
!!


ওকে মুক্ত করতে হবে!
চারণকবিকে কিন্তু সার্কাসের মধ্যেই বন্দি করে রেখেছে...ওখান থেকে পালানো কঠিন!


কিন্তু তোমরা তো অদম্য গল? তাই একটা জরুরি কথা বলছি—এখান থেকে যত তাড়াতাড়ি পারো পালাও!


কাইয়ুস ওবেট্টস— যে গ্ল্যাডিয়েটর তৈরি করে— নতুন লোক খুঁজছে। অদম্য গল পেলে ও কিছুতেই ছাড়বে না!
কিন্তু কবিকে মুক্ত করতেই হবে!


নিজেকে বিরাট বড়লোক মনে করো, কিন্তু বাড়ির কাজ করার জন্য একটা ক্রীতদাসও নেই!
অবশ্যই বড়লোক! কার সঙ্গে কথা বলছ জানো?
শুনুন, চুপ না করলে এবার আমি সেপাই ডাকব!
রোমানরা পাগল!


ওই যে!!!


আক্রমণ করছে।
মজারু!


একটা নতুন ফন্দি বের করেছি। ওদের মারব না, শুধু ঝাঁকাব!
বেশ করেছ। এবার থামো।
রাস্তায় সবাই চুপ করো। আমরা বাড়ির ভেতরের কথাবার্তা শুনতে পাচ্ছি না!


সার্কাসের এলাকার কাছে এই সরাইখানাটা আমাদের পক্ষে ভাল হবে। রাত্তিরটা এখানেই থাকি...
আচ্ছা!
সার্কাস সরাই


এত রাতে দরজা খুলবে তো?
সরাই
দেখি...


একটু পরে...
২০ সেসেরটি ঘরভাড়া আর ৪০ সেসেরটি দরজার মেরামতি বাবদ...


তখন কাইয়ুস ওবেটুসের বাড়িতে...
তারপর, ওদের ধরেছ?
না, ওরা আসতে চাইল না


ওদের আমার চাই। সকলে কাজে লেগে যাও!


পরদিন...
ঘুম হল?
হ্যাঁ, এবার কিছু খেয়ে নিই...


এর পর সার্কাসের পাহারাদারদের সঙ্গে কথা বলে বের করতে হবে কলরবিক্সকে ঠিক কোথায় রেখেছে...


সরাই-মালিক! তোমার কাছে একটু পার্স্‌লে পাতা পাব?
পার্স্‌লে? কেন?


কানে গোঁজার জন্য। আমার হেফাজতে একটা বন্দি আছে, যে সারাদিন গান গায়। আর সে গান অসহ্য!
নিশ্চয়ই কলরবিক্স!
হ্যাঁ, এটা ওরই বর্ণনা!
২০


ওই পাহারাদারকে জিজ্ঞাসাবাদ করতে হবে, কিন্তু যেন সন্দেহ না করে।
আমি করছি।


এই যে! কলরবিক্স কোথায় বন্দি আছে?
?!


১৭ নং ঘর, প্রথম সুড়ঙ্গ। কিন্তু ব্যাপারটা গোপন রেখো!
দেখলে?


একটু পরে...
সার্কাস ক্ষেত্রে যাব। দাঁড়াও, আগে একটু পানীয় গলায় ঢালি...


শোনো, একটা মতলব বের করেছি। আমরা সকলকে বেধড়ক পিটিয়ে কলরবিক্সকে নিয়ে পালাব!
দারুণ বুদ্ধি তো তোমার!


রোক্কে! এখানে ঢোকার...


...হুকুম নেই!


১৫ নং ঘর... ১৬, ১৭... এসে গেছি!
শিরস্ত্রাণের বাজিটা এখনও চলছে তো?


কিন্তু ১৭ নং ঘর তো ফাঁকা!
অ্যাঁ? কী? তোমরা এখানে কী করছ?
POP!
২১


কলরবিক্স কোথায় ?
৩ নং সুড়ঙ্গের কোনও ঘরে আছে ! আমরা ওর গান আর সহ্য করতে পারছিলাম না, এবার ছেড়ে দাও !
PAF! PAF! PAF! PAF!


সাবধান ! সাবধান !
পেটাব ওদের ?
না, পালাব ।


...হুকুম নেই !


প্রবাসিক্সের কাছে যাই ! ও কোনও ফন্দি বের করবে !
কিন্তু ওরা কী চাইছিল, বলো তো !


পরে...
বলেছিলাম না ! শুধু মৃত্যুদণ্ড পাওয়া আসামি, সিংহ ও গ্ল্যাডিয়েটররাই সার্কাসে ঢুকে পায় !


কাইয়ুস ওবেটুসের বাড়িতে তখন...
দু'জন গল বন্দিকে মুক্ত করতে এসেছিল ? ওরা নিশ্চয়ই আমার দেখা সেই অদম্য দু'জন !


আমার লোকেরা যেন সারা শহর চষে ফেলে ! ওদের দু'জনকে ধরে আমার কাছে আনতেই হবে !


যদি তা না হয়, শহর বিজ্ঞপ্তিতে ছেয়ে ফ্যালো ! যে ওদের ধরে আনবে তাকে ১০,০০০ সেসেরটি দেব !
হ্যাঁ, হুজুর !


পরে...
গল রেস্টুরেন্ট
ওই যে ওরা !
22


ধরো ওদের !


প্রবাসিক্সের কথা সত্যি হলে তো বিপদ !
ঢক
হ্যাঁ, ওর কথা শুনে তো দুর্বল বোধ করছি !


শুধু আসামি, সিংহ আর গ্ল্যাডিয়েটর..
যদি আমরা সিংহ সেজে ঢুকি ?
গল রেস্টুরেন্ট


ওই আসছে !
সিংহ সাজার পক্ষে তুমি বড্ড মোটা !
আগে জানলে মোটা হতুম না !


কিন্তু আমাদের বন্ধুকে তো বাঁচাতেই হবে !
সে তো বটেই !
পালাও । সৈন্যরা আসছে ।


কী হচ্ছে এখানে ? আমাদের সঙ্গে এসো । বাধা দেবার চেষ্টা করে কোনও ফল হবে না । আমরা সাতজন, তোমরা দু'জন ।


সরাইখানায় ফিরে যাই ।
আক্রমণ...ওফ্ !


আচ্ছা, অ্যাসটেরিক্স ! এত লোক আমাদের আক্রমণ করছে, অবাক লাগছে না ?
সার্কাসের সরাই
লোক ? কোন লোক ?
23


দশ
হাজার
সেসেরটি


দশ হাজার
সেসেরটি
দুই বিপজ্জনক অদম্য
গলকে ধরার জন্য।
একজনের সোনালি
চুল ও গোঁফ। অন্যজন
লাল চুল ও বিনুনিওয়ালা।
কাইয়ুস ওবেটুস


সরাইখানায়...
ওবেলিক্স ! পেয়েছি ! আমরা গ্ল্যাডিয়েটর হব !
অ্যাঁ ?


সে কেমন করে হবে ?
কোনও স্থানীয় রোমানকে জিজ্ঞেস করতে হবে। আর আমরা একজনকেই চিনি। যার সঙ্গে স্নানাগারে পরিচয় হয়েছিল।


স্নানাগারের সামনে...
স্নানাগার
দশ হাজার সেসেরটি ! কম নয় !
ভাগ্য শুধরে যাবে !
দ্যাখো !


আমি প্রথম দেখেছি !
না, আমি !
?!???
দশ হাজার সেসেরটি আমিই পাব !


উফ্ ! যেতে দাও ! আমি ব্যস্ত !
এরা সব পাগল !


আবার এসেছ ? বলেছিলাম না...


জলে নামার আগে জুতো খুলতে পারো না ?
ঝপাং


ওই রোমানটাকে পেলে হয় ! বলেছিল এখানে রোজ আসে...
বলি না, রোমানরা উন্মাদ !
APO


পাওয়া গেছে !
কী গরম ! জানলা খোলে না কেন ?
সেই লোকদুটো ! ওরা ধরা পড়েনি ! মহা ফাঁদে পড়েছি ! এবার ওরা বদলা নেবে !


তোমাকেই খুঁজছি !
দাঁড়াও, আমি সব বুঝিয়ে বলব !


বেশ ! গ্ল্যাডিয়েটর হতে গেলে কী করতে হয় ?
গ্ল্যা... গ্ল্যা... গ্ল্যাডিয়েটর ?


তোমরা ঠিক জায়গায় এসেছ ! আমি গ্ল্যাডিয়েটর প্রস্তুতকারক কাইয়ুস ওবেটুস !
বেশ ! আমাদের প্রস্তুত করো !


আমার বাড়িতে চলো !
আপনাকে বারবার বলছি, আমি নিজের ইচ্ছেয় জলে নামিনি !
কিন্তু তাতে জুতো খুলতে বাধা কোথায় ?


এ কী ? এখানে আবার কী ?


আরে, ওরা আমাদের ঢুকতে দিচ্ছিল না !
উন্মাদ ! উন্মাদ !
!?!


আহা ! সার্কাসে এদের নিয়ে খেলা সাঙ্ঘাতিক জমবে ! সিজার খুশি হয়ে আমাকে সেসেরটিতে ঢেকে দেবেন !


প্রথমে এদের সঙ্গে বন্ধুত্ব করে দলিলে সই করিয়ে নিই। তারপর এরা থাকবে আমার হাতের মুঠোয়!


আমার বাড়ি... এসো... একটু জলখাবার খাবে...
একটু বেশি করে খাওয়া যায় না?
ধন্যবাদ!


খেয়ে দ্যাখো... নতুন রান্না, অনেক খরচ হয়। বিভিন্ন দেশ থেকে রসদ আনিয়ে তৈরি করেছি...


কেমন লাগল?
গপ


নুন বেশি!
!


আচ্ছা! অনেক হয়েছে। এখানে সই করো।


ঠিক আছে। এবার ওঠো।
চিরভঙ্গুরাস!!


চিরভঙ্গুরাস! এরা দু'জন নতুন গ্ল্যাডিয়েটর। এদের যত তাড়াতাড়ি সম্ভব তৈরি করো!
হ্যাঁ হে, খাওয়া কি শেষ?
নিশ্চয়ই, নিশ্চয়ই!


নুন বেশি! এরা বুনো, রান্নার স্বাদ বোঝে না!
চটাস!


গ্ল্যাডিয়েটররা এখানে থাকে। আমরা এখনই কাজ শুরু করব।
ভালই, আমাদেরও তাড়া আছে।


দর্শকদের আনন্দ দেওয়ার জন্য আমি যোদ্ধা তৈরি করব। তোমরা হবে যুদ্ধের যন্ত্র!
যুদ্ধের যন্ত্র যদি দর্শকদের পিটিয়ে দেয় ?!!
অ্যাসটেরিক্স হাসিও না!


এই যে! আমাকে মারো দেখি!
মারব? মারব?


হে হে!
?
ZZZWWiiiF


হো! হো!
!


অ্যাসটেরিক্স, ওকে স্থির হতে বলো!
আমার পালা!


বপ


?!?!?!
দেখেছ? আমি কি সারাক্ষণ নড়ছি?


ঠিক আছে। এবার তুমি আমাকে...


ঢিসুম


দেখলে, ওবেলিক্স, একটু চটপটে হতে হয়!
ওই বোকা-বোকা স্নানাগারে গিয়ে আমি দুর্বল হয়ে গেলাম!
27


ঠিক আছে, দেখা যাবে, গল !
চিরভঙ্গুরাস খুব রেগে গেছে ! তোমরা বিপদে পড়বে।
যখন দেখা যাবে তখন সব একসঙ্গে দেখব !
চুপ ! হেসে ফেলব।


এই মোটা, তোমাকে ত্রিশূলধারী করব।
সেটা কী ?


তোমার হাতে থাকবে একটা ত্রিশূল আর একটা জাল। তোমার কাজ শত্রুকে ওই জালে মাছের মতো জড়িয়ে ফেলা।


কিন্তু তোমার ত্রিশূল কই ?
আমি ছুরি নিয়ে লড়ব।


সেটা ন্যায়সঙ্গত !
এসো !


আরে, কী হল ?


দাম


আমি তো এভাবেই মাছ ধরি !


আমাকে এখান থেকে বের করো !
বেশ, বেশ !


এবার তুই ! আরে ! স্থির হয়ে দাঁড়া !
দেখলে, নড়লে কী বিরক্ত লাগে ?


আহা, কী সুন্দর গ্ল্যাডিয়েটর প্রস্তুতকারক !
চটাস !


ওরে বাবা রে !


চিরভঙ্গুরাস পালাচ্ছে !
আমাদের 'প্রস্তুত' না করেই ?
আমি একটা খুব ভাল খেলা জানি। আমি প্রশ্ন করব, আর তোমরা উত্তর দেবে। কিন্তু হ্যাঁ, না, সাদা, কালো— এগুলো ব্যবহার করা চলবে না। বুঝলে ?


হ্যাঁ বেশ ! হ্যাঁ বেশ ! হ্যাঁ বেশ !
তুমি হেরো !


না, না !
তুমি আবার হেরো !


অন্যায় করছ। আমি রাগ করব।
হা ! হা ! হা !


তখন...
আমার বাকি মাইনে দিয়ে দিন। আমি চাকরি ছেড়ে দিচ্ছি। ওই দুই গল আমার সহ্যের বাইরে ! আমি বাবার কারখানায় ফিরে যেতে চাই।
?!


হে ! হে ! দেখি তো সেই দুই মহাশক্তিশালী কী করছে ! ওরা চিরভঙ্গুরাসকেও ভাগিয়েছে।
XLVI


কী হচ্ছে এখানে ?


আমরা একটা মজার খেলা খেলছি। তুমি-ও এসো না !
না !
হেরো ! হেরো !


আমি এইসব খেলার জন্য তোমাদের মাইনে দিই না !
যদি আমরা রুমালচোর খেলি ?
থপ থপ থপ


যথেষ্ট হয়েছে, এবার আসল কাজে লেগে যাও আমি সিজারের কাছে চললাম...


আচ্ছা, ওবেলিক্স, শহরটা একবার ঘুরে এলে হয় না ?
নিশ্চয়ই, সে বেশ হয় !


দাঁড়াও ! গ্ল্যাডিয়েটররা এখান থেকে বেরোয় না !


শিরস্ত্রাণটা ফেলে দাও ! যত সব হাস্যকর ব্যাপার !
কেন ! আমি তো কারও ক্ষতি করছি না !


এইসব আধুনিক শহরগুলো সুন্দর, কিন্তু প্রাণ নেই !
চলো তো, এই লোকগুলো কী পড়ছে দেখি...




সেই সময়...
হে সিজার ! এই হল ক্রিয়াসূচি । সারা শহরে লাগিয়ে দেওয়া হয়েছে !


প্রজারা খেলা দেখে খুশি হলে তোমায় বকশিশ দেব । না হলে, সিংহের মুখে... !


সার্কাসের মজার খেলা
(কাইয়ুস ওবেটুসের সৌজন্যে)
১ । রথের দৌড়
২ । গল চারণকবি ও সিংহের খেলা
৩ । অ্যাসটেরিক্স, ওবেলিক্স ও গ্ল্যাডিয়েটররা
(প্রবেশ অবাধ)


কিন্তু এই দুই গল যেন না পালায় । ওরাই মূল আকর্ষণ !
সে চিন্তা নেই ওসব ঠিক আছে !


এবার হয়তো আলবুমের খামারবাড়িটা কিনতে পারব !


আরে, ওই তো ওবেটুস যাচ্ছে !
?!
আরে, তাই তো !
৩০


সে কী ?! তোমরা ছাড়া পেলে কী করে ?
তোমার বিজ্ঞাপন ভালই, কিন্তু কয়েকটা জিনিস বদলে দিলাম...
অ্যাসটেরিক্স ও ওবেলিক্স
ও আমাদের দেখে অবাক !


ঠিক সময়ে এসেছ আমাদের ঘুরিয়ে দেখানোর জন্য একজন গাইডের দরকার...
গা... গা... গাইড !
থপ


ঠিক আছে, তাই হোক ! এদের চোখের আড়াল করা চলবে না !
বেশ !


এই হল ফোরাম...
ইস ! এগুলোর ছবি নিয়ে দেশে যেতে পারলে বেশ হত !


মনে হচ্ছে তোমরা নিশ্চিত যে জীবন্ত অবস্থায় সার্কাস থেকে বেরোতে পারবে।
তা তো পারবই !


তুমি চিন্তা কোরো না !
?!?
আর আমি যদি তোমাদের পিরামিডের গায়ে নাম লিখি, অ্যাঁ ?


এবার, তোমার বাড়িতে নেমন্তন্ন খাব !
আর এবার বাজে রান্না নয়, শুধু বুনো শূকরের রোস্ট !


নেমন্তন্ন খুবই জমে গেল, মানে বেশিরভাগ লোকই খুশি...
রোমানরা আতিথ্য জানে বটে । তাই না, ওবেলিক্স ?
গপ গপ ! হ্যাঁ, উম্‌ম, বটেই তো !
দাঁড়াও বাপু, এরা সার্কাসে এত হাসবে না !


চলো, ফেরার সময় হল ! আশা করি কোনও খারাপ ব্যবহার করিনি...
উচিত ছিল রাস্তার জন্য একটা রোস্ট আনা...
৩১


দিন কাটে...
বলো তো, কোন দেশে মাটি নেই ?


এদিকে কাইয়ুস ক্রমশ রোগা হচ্ছে, চিন্তায়...
এই রে, আবার সেই বোকা-বোকা ধাঁধা চলছে খেলাটা ভাল হওয়া চাই...
উত্তর হল 'সন্দেশ' !
দূর, ভীষণ কঠিন !


কালই সার্কাস বসবে ! তোমাদের শেষ দিন হাজির, শেষ রাতটা ঘুমিয়ে নাও, অপদার্থের দল !


অ্যাসটেরিক্স, আমরা যুদ্ধ করতে চাই না !
চিন্তা কোরো না । তোমাদের কোনও ক্ষতি হবে না !


গ্ল্যাডিয়েটররা বেশ মজায় সার্কাসে ঢুকল...
হি হি !
ঠেলিস না !
ছাড় তো, ওকে খ্যাপাস না !
এ কী ব্যাপার ?
জানি না ! এদের মাটির নীচে বন্ধ করে রাখো ?


ওহে ! আমাদের বন্ধু চারণকবির কাছে আমাদের নিয়ে চলো !
কোনও প্রশ্ন নেই !


বেশ, তবে আমরা দরজার শিকগুলো ভাঙব, যতক্ষণ না রাজি হও !
চেষ্টা করতে ক্ষতি কী ?


পিংক
প্লংক
গংক


থামো, থামো ! ওসব ভেঙো না !
আহা ! এত তাড়াতাড়ি মত বদলে গেল ।


তার কারণ আমিই এখানকার জিনিসপত্রের দায়িত্বে আছি !


খোলো প্রহরী, আমি রিকটাস !
TOC! TOC! TOC! TOC!


এ কী ? সাড়া দেয় না কেন ?
আমি দেখছি...


না.. আ...আ দরজাটা গেল !


তারপর ? টোকা শুনলে সাড়া দাও না কেন ?
এঁজ্ঞে ?
POP!


দীর্ঘ মেনহির, হ্যাঁ মেমসাহেব
ওই আবার শুরু হল !


আর পারি না ! (কান্না)
কলরবিক্স !
অ্যাসটেরিক্স ? ওবেলিক্স ? তোমরা এখানে ? কী ব্যাপার ?


তোমাকে মুক্ত করতে এসেছি!
কী জানো, আমি রোমানদের ভয় পাই না, কিন্তু তোমাদের দেখে খুব ভাল লাগছে।


আমরা অন্য গ্ল্যাডিয়েটরদের বাঁচাব কথা দিয়েছি। সে কাজ শেষ করেই দেশে ফিরব।
বেশ ! আমিও সার্কাসের খেলা দেখতে খুবই আগ্রহী। এত কিছু শুনেছি তার সম্বন্ধে...


দাঁড়াও, আমরা দূরে চলে যাওয়ার পরে গান শুরু কোরো।
কী ? বর্বর ! মূর্খ !


পরে...
ডলমেনের নীচে বসে আমরা পান করি...
দয়া করো ! যা চাও তাই দেব, কিন্তু ওই প্রচণ্ড শব্দ বন্ধ করো।
33


সার্কাসে প্রবেশ করার ভিড়...
সুপার-পেরিক্স দিয়ে জামাকাপড় কাচুন ! আরও সাদা করুন !
বিষয়সূচি চাই ?
বালিশ ? গদি ?
ভাজা মাংস মাংস ভাজা


রাজকীয় ক্রীড়াঙ্গনে বেজে উঠল শিঙা ! তার মানে, সম্রাট জুলিয়াস এসে গেছেন...
তারারারা
PANEM ET CIRCENSES
সিজার জিন্দাবাদ !
সিজার আমাদের সঙ্গে আছেন !


সকলেই তালি দিল...
তালি তালি তালি তালি
CLAP! CLAPCLAP! CLAP! CLAP! CLAP! CLAP!


এ তিউ, ফিলি *
তালি তালি
* তুমিও, পুত্র !


ওই ব্রুটাসটা...ওর প্রতি ঘৃণাতেই আমার জীবনটা যাবে*
তালি ! তালি ! তালি ! তালি !
CLAPCLAP!
*অভিধান দেখলেই জানা যাবে যে সিজার ভবিষ্যৎ দ্রষ্টা ছিলেন...


খেলাটা অসাধারণ হবে, হে সিজার !
আশা করি, না হলে তোমাকে বিদায় নিতে হবে, কাইয়ুস !


খেলা শুরু হোক !
ঢোক্


জীবনের দুঃখ ভোলার জন্য...
...পান করুন...
'অথেনটিক'


এসব কি জনসাধারণ পছন্দ করছে ?
হয়তো না, কিন্তু মাঠে বিছানোর বালির টাকা এর থেকে জোগাড় হয়।


এবার শুরু হবে রথের দৌড় ।


এদিকে, নেপথ্যে...
ওর কী হয়েছে ?
উ-উ-উ্
ও অসুস্থ...রথ চালাতে পারবে না।


চিন্তা নেই, আমরা সাহায্য করছি...
?!?


গল দু'জন !
উঃ
তোমাদের তো অন্য গ্ল্যাডিয়েটরদের সঙ্গে বন্দি থাকার কথা । কী অনাসৃষ্টি !
খেলা দেখতে এলাম । এখন দেখছি একজন রথচালক বাতিল। আমরাই রথ চালিয়ে দিচ্ছি ।


এসো, ওবেলিক্স !
হ্যাঁ, আসছি ।


বুঝেছ ? আমি চালাব আর যারা বেশি কাছে আসবে তাদের তুমি ভাগাবে ।
বেশ !


চারটে ঘোড়া চালানোর জন্য দু'জন লোক ? যত্ত অনাসৃষ্টি !! এসব আমার পছন্দ নয় ।


দৌড় শুরু হল...
ওই আগের লোকটা আমাদের আগে যেতে দিচ্ছে না !
Poc!
ওরে বাবা !
যদি ওরা কাছে আসে, চাবুক মারব !
CLAC


শেষ পাক




তুমি চালিয়ে যাও, আমি দেখছি। সকলকে হাসাব।


?!


ছাড়ো ! ছাড়ো বলছি।
ছেড়ে দাও, ওবেলিক্স। আমি জিতে গেছি।


না-আ-আ !


দাম


শাবাশ ! জুপিটারের দিব্যি দারুণ হয়েছে !
সেলাম, সিজার !
জনগণ খুশি। তা হলে আমিও খুশি।
তাই তো ! আমি অনেক ভেবে এই ব্যাপারটা করেছি। ঠিক বুঝেছিলাম, সবাই খুশি হবে।


ঠিক আছে, আর বেশি অদ্ভুতরস না হলেই ভাল !
না, না ! এবার সিংহ দিয়ে একটা লোককে খাওয়াব।
36


আমরা এখানেই থাকি । দরকার হলে ঢুকে যাব । একটু জাদু-পানীয় খেয়ে নিচ্ছি ...
সবাই ঠিকঠাক চলবে, ভয় কোরো না । শ্রোতাদের সামনে যাওয়ার আগে একটু গলা পরিষ্কার করে নিতে হবে...


কী হে, জুলিয়াস ? আছো কেমন ?
এরা অবশ্য খুব নম্র নয় ...
সিংহ ছেড়ে দাও !


RRR ঘড়াম OO!
ঘড়াম OR!


ওদের প্রায় কিছু না খাইয়ে রেখেছি । সাঙ্ঘাতিক ক্ষুধার্ত ...


সেলাম, হে আমার শেষ লাতিন ...


প্রাণ বাঁচাও !
চুপ করবি, গল ! ?
মিয়াও মিয়াও
কাইকাই
কাইকাই


আমি গাইবই, বর্বরের দল ! প্রথমবার এতবড় শ্রোতৃমণ্ডলীর সামনে গাইবার সুযোগ পেয়েছি, কিছুতেই ছাড়ব না !


এসো, সবাই গাও ...
মিষ্টি ফুল ... পা পা পা মিষ্টি ফুল সবুজ ঘাসে
ওকে নিয়ে যাও বলছি !


ছাড়ো বলছি । ছাড়ো !
হি হি হি হি হি
37


এলাম, দেখলাম এবং নিজের চোখকে বিশ্বাস করতে পারলাম না ! এরকম যদি ফের হয়, যদি সিংহদের এভাবে বঞ্চিত করো, আমি তোমায় জ্যান্ত খাব !


ওহ্, এবার একটু গম্ভীর হওয়া যাক ! গ্ল্যাডিয়েটরদের দেখব ! রক্ত, আমরণ যুদ্ধ, নিষ্ঠুরতা ...


আশা করি সব ঠিকঠাক হবে... তোমার তাতেই মঙ্গল ।


ব্রাভো !
শাবাশ !
বুঝেছ ? চুপ করে থাকবে, সব ঠিক করে দেব !


সেলাম সিজার !
সেলাম, বুড়ো জুলিয়াস !


উফ ! এরা সত্যিই নম্র নয় !
লড়াই শুরু হোক ... আমি রেগে যাওয়ার আগে !


এক মিনিট ! প্রত্যেকবার ওই পুরনো খেলার বদলে এবার নতুন কিছু করা হোক ! এই নতুন খেলা কিন্তু সবাইকে আনন্দ দেবে !


গ্ল্যাডিয়েটররা, অস্ত্র ফেলে দাও !
ক্লংক
ক্লংক
গংক
চিংক
টিং


শুরুটা মন্দ নয় !


মাঝখানে যে দাঁড়িয়ে, সে প্রশ্ন করবে। অন্যরা উত্তর দেবে, কিন্তু, হ্যাঁ, না, সাদা কালো বলা চলবে না। যদি কেউ বলে, সে বাদ হয়ে যাবে।


বলো, বালির রং কী ?
পরিষ্কার রং


তুমি বললে 'সাদা' !
না, 'সাদা' বলিনি !


?!?
?!!??
বাদ ! বাদ ! হেরো !
হা ! হা ! হা ! হা ! হা !


দাঁড়াও, দাঁড়াও, আমি সিজারের সামনে দরবার করব।




এসব কী ? রোমের সবচেয়ে বড় সার্কাস ২,৫০,০০০ দর্শক, সিজার নিজে উপস্থিত, আর এসব ছেলেমানুষী খেলা চলছে !
লড়াই করো !


তুমি লড়াই চাও ? তাই হবে ! তোমার শ্রেষ্ঠ-যোদ্ধাদের এখানে পাঠাও— আমরা দু'জন তাদের সঙ্গে লড়ব । আর অন্য সব গ্ল্যাডিয়েটরদের ছেড়ে দাও !


ওরে গল ! তুই আমাকে নিয়ে মজা করছিস ! বেশ, তাই হোক ! শ্রেষ্ঠ যোদ্ধাদের একটি দল পাঠাও !


অন্য ছেলেরা ভেতরে গিয়ে খেলো !
বেশ ! কিন্তু আগে বলো, আমি বাদ না বাদ নই !


জাদু-পানীয়টুকু শেষ করি ।
আমরা সেই শিরস্ত্রাণের বাজিটা রাখব তো ?


তারপর ? ওরা কই ?
ওই তো ! ওই তো !


থপ থপ থপ থপ থপ থপ থপ থপ


ওদের হাতে অস্ত্র নেই ! ভাল ! লড়াইটা জমবে ! ওই দু'টো গলকে খালি হাতে পেটানো দরকার !


প্রতিবাদ ! ওদের অস্ত্র না দিলে সমানে-সমানে যুদ্ধ হবে না !
ধাম !


তুমি আসবে নাকি ? আমি শুরু করে দিয়েছি !


চাক !
চিক চাকককক
চিসুম








এই, তোর টুপি কোথায় ? অ্যাঁ ?


সাহসের গান গেয়ে তোমাদের সাহায্য করি ?
?
চাক


না !


দারুণ ! দারুণ ! গলেরা বেঁচে থাকুক !
সকলে খুশি !
?!


গলেরা ! আমি জানি তোমরা সাহসী ! তোমাদের আমি বিজয়ী ঘোষণা করছি ! প্রজাদের আনন্দ দিয়েছ, যা চাইবে তাই পাবে । এমনই সিজারের উদারতা !


সিজার জিন্দাবাদ ! এই না হলে সার্কাস !
ওঠো, কলরবিক্স ! তুমি বেঁচে গেছ !
দ্যাখো ! বাজি আমিই জিতেছে !


আমি চাই, এই চারণকবিকে তুমি ছেড়ে দাও। ওকে বাঁচাতেই আমাদের এখানে আসা। আর আমাদের স্বদেশে ফিরে যেতে দাও, যাতে আর তোমার সৈনিকদের না মারতে হয়।


এবং সবশেষে, গ্ল্যাডিয়েটরদের মুক্তি চাই, যারা আর এই নিষ্ঠুর পেশায় থাকবে না।


বেশ, তাই হোক!
কী? প্ল্যানচেট শেষ?


আর শেষ দাবি, জুলিয়াস...
আমার প্রোগ্রামটা খারাপ নয়, কী বলো?


কাইয়ুস ওবেটুসকে আমরা গল দেশে নিয়ে যেতে চাই, পরে ফেরত পাঠাব...
তথাস্তু. জুপিটারের দিব্যি
কিন্তু...


তোমরা আমাকে নিয়ে কী করবে?
ছোট্ট একটা শিক্ষা দেব!
গলযোদ্ধা জিন্দাবাদ!
গ্ল্যাডিয়েটর জিন্দাবাদ!
সিজার জিন্দাবাদ!


আমার কী হয়েছিল?
গলে পৌঁছবার আগে গান গাইলে যা হবে, তাই হয়েছিল।


তার সম্ভাবনা নেই। আমি বর্বরদের গান গাই না, সুতরাং প্রশ্নের উত্তর চাইছি না।


কিন্তু আমি যার তলায় চাপা পড়লাম, তার সেই বাড়ির ধ্বংসস্তূপ কোথায়?
42

কয়েক ঘণ্টা হাঁটার পর ...

এপিদামেস, ফিনিশীয় ব্যবসায়ী, তুমি আমাদের গলে ফিরিয়ে নিয়ে যেতে রাজি তো ?

একী ! গলযোদ্ধারা যে !

উঠে পড়ো, বন্ধুরা ! খুব ভাল ব্যবসা করেছি, সব বিক্রি হয়ে গেছে । আমাকে ফিরে যেতে হবে ।

কিন্তু ইনি কে ?

তোমার সহযোগী দাঁড়-বাইয়েদের অবাক করে দেবেন ইনি ।

আমি একা-একা দাঁড় বাইব ? গল দেশ পর্যন্ত !

অন্যের শারীরিক শক্তি কাজে লাগিয়ে নিজের জন্য টাকা রোজগার করার শয়তানি ফন্দির শিক্ষা তোমাকে পেতেই হবে ।

ওকে সাহস দেওয়ার জন্য কিছু গাই ?

না... না...

এ তো সাঙ্ঘাতিক !

অসাধারণ দাঁড় বাইছে

শাবাশ !

চাক চাক চাক

ওকে সহযোগী দাঁড়-বাইয়ে করলে কেমন হয় !

দুর্দান্ত হয় !

উফ্

জলদস্যুদের ছোট্ট আক্রমণ ছাড়া, যাত্রা ভালই চলল ...

ওদের পাল্লায় আবার পড়ব না তো !

43

শেষপর্যন্ত, চিৎকার শোনা গেল ...

গল !!!

হুররে, তুতের দিব্যি !!

ধন্যবাদ, এপিদামেস ! কথা দাও কাইয়ুসকে নিরাপদে রোমে পৌঁছে দেবে, কোথাও ক্রীতদাস হিসেবে বিক্রি করবে না !

বিক্রি করব ? সহযোগীকে ?

বন্ধুকে ?

ও-ই তো জাহাজটা চালায় ! ওকে আমরা খুব ভালবাসি !

তা হলে, সহযোগী, আমাদের এগিয়ে নিয়ে চলো !

নায়কদের প্রত্যাবর্তন নিয়ে গল গ্রামে এক মহাভোজ হল । যদি কলরবিক্স একটা ছোট্ট দুর্ঘটনার শিকার না হত, তবে অবশ্যই গাইত ...

(সমাপ্ত)

UDERZO & GOSCINNY

44

